আমাদের সঙ্কল্প দুর্বল হয়ে পড়বে, আমাদের পরিপ্রেক্ষিত কেন্দ্রচ্যুত হবে। আমরা হয়ে উঠব সংস্কারপন্থী জাতীয়তাবাদী। আর শেষটায় আমাদের এমন দশা হবে যে, বুর্জোয়া পার্টিরা শুধু তাদের কড়ে আঙ্গুলের ডগাটা তুললেই আমরা একেবারে মুছে যাব। হোয়েডেরার, পার্টি তোমার। কত মেহনতে একে গড়ে তুলেছি, এর জন্যে কত ত্যাগ আমরা দাবী করেছি, কত বিধিনিষেধ আমরা চাপিয়েছি কর্মীদের পরে—এ তুমি ত' ভুলতে পার না। আমি তোমার কাছে ভিক্ষে চাইছি—নিজের হাতে তুমি এ সব নষ্ট করে দিও না।

হোয়েডেরার। কি বকবকই করতে পার! যদি ঝুঁকিই না নিতে চাও তবে রাজনীতির খেলা খেলতে এসো না।

হুগো। আমি এমন ঝুঁকি নিতে রাজী নই।

হোয়েডেরার। চমৎকার! কিন্তু তাহলে ক্ষমতা মুঠোয় ধরে রাখবে কি করে?

হুগো। কি দরকার ক্ষমতা নেওয়ার?

হোয়েডেরার। তুমি কি পাগল? একটা গণবাহিনী এসে দেশ দখল করতে যাচ্ছে, আর তুমি তার সুযোগ না নিয়ে সে বাহিনীকে চলে যেতে দেবে? এ সুযোগ আর আসবে না। আমি বলছি তোমাকে শুধু নিজেদের জোরে বিপ্লব করার শক্তি আমাদের নেই।

হুগো। অত দাম দিয়ে ক্ষমতা পেতে রাজী নই।

হোয়েডেরার। তবে পার্টি দিয়ে কি করতে চাও তুমি? ঘোড়-দৌড়ের ঘোড়া পয়দা করবার আস্তাবল বানাতে চাও? ছুরিকে প্রত্যহ শানাবার কি মানে হয়, যদি তা দিয়ে কোনদিন কিছু নাই কাটবে? পার্টি উদ্দেশ্য সাধনের একটা উপায় মাত্র।

আর সে উদ্দেশ্য শুধু একটাই হতে পারে: ক্ষমতা হাতে পাওয়া।

হুগো। উদ্দেশ্য শুধু একটাই হতে পারে: আমাদের যত আদর্শ সব কাজে চালু করা, আমাদের প্রত্যেকটি আদর্শ, নিষ্কলুষভাবে শুধু আমাদেরই আদর্শ.

হোয়েডেরার। তা বটে, তোমার এখনো আদর্শের বালাই আছে। ও মোহ তুমি কাটিয়ে উঠবে।

হুগো। তুমি কি ভেবেছ এ শুধু একা আমার? রিজেন্টের পুলিশের হাতে আমাদের যে সহকর্মী বন্ধুরা মারা গেছে, তারা কি এই আদর্শের প্রেরণাতেই প্রাণ দেয়নি? আমরা যদি তাদের সেই হত্যাকারীদের বাঁচাবার জন্যে পার্টিকে ব্যবহার করি, তাহলে কি তাদের প্রতি বেইমানী হবে না?

হোয়েডেরার। যারা মারা গেছে, তাদের জন্যে আমার একরত্তিও মাথাব্যাথা নেই। তারা পার্টির জন্যে প্রাণ দিয়েছে, পার্টি যা ভাল বোঝে তাই করবে। আমার রাজনীতি যারা বেঁচে আছে তাদের হাতে গড়া, তাদেরি জন্যে গড়া।

হুগো। আর তোমার বিশ্বাস যারা বেঁচে আছে তারা তোমার এই সহযোগিতাব চুক্তি মেনে নেবে?

হোয়েডেরার। তাদের আস্তে আস্তে গেলাতে হবে।

হুগো। তাদের ভাঁওতা দিয়ে?

হোয়েডেরার। মাঝে মাঝে ভাঁওতা দিয়ে।

হুগো। তোমাকে তোমাকে দেখলে মনে হয়, তুমি এত বাস্তব, এত বলিষ্ঠ। তুমি কমরেডদের ভাঁওতা দেবে এ কখনো সত্যি হতে পারে না।

হোয়েডেরার। কেন? আমরা এখন লড়াই করছি। লড়াইয়ের ধাপে ধাপে বর্ণনা কেউ আগে হতে সৈন্যদের দেয় না।

হুগো। হোয়েডেরার, আমি আমি তোমার চাইতে অনেক ভালো করে জানি ভাঁওতা দেওয়া কি জিনিস। বাড়িতে প্রত্যেকে নিজেকে নিজে ভাঁওতা দিত, আমাকে ভাঁওতা দিত। পার্টিতে যোগ দেওয়ার পর আমি প্রথম বুক ভরে নিঃশ্বাস নিতে পেরেছি। জীবনে এই প্রথম কিছু মানুষ দেখলাম, যারা পরস্পরকে ভাঁওতা দেয় না। প্রত্যেকে অপরকে বিশ্বাস করতে পারে, সবচেয়ে সামান্যতম কর্মীও অনুভব করে যে নেতাদের প্রতিটি নির্দেশ তার নিজের গভীরতম কামনাকেই তার কাছে উদ্‌ঘাটিত করছে। কোন কঠিন কাজের ভার পড়লে সে জানে কেন সে প্রাণ দিতে রাজি হ'ল। তোমার অধিকার নেই···

হোয়েডেরার। কিসের কথা বলছ?

হুগো। আমাদের পার্টির কথা।

হোয়েডেরার। আমাদের পার্টি? কিন্তু সবাইত চিরকাল একটু আধটু ভাঁওতা দিয়ে এসেছে। আর পাঁচজন যেমন দেয়। তোমার নিজের কথাই ধর, হুগো। তুমি নিঃসন্দেহ, তুমি কখনো ভাঁওতা দেও নি, কখনো ভাঁওতা দাও না, এই মুহূর্তে ভাঁওতা দিচ্ছ না?

হুগো। আমি আমাদের সহকর্মীদের কখনো ভাঁওতা দিই নি। আমি···যদি মানুষদের এত অপদার্থই ভাবো যে মিথ্যে দিয়ে তাদের মাথা বোঝাই করতে তোমার বাধে না, তবে তাদের মুক্তির জন্যে লড়াই করে কি হবে?

হোয়েডেরার। যখন মিথ্যের একান্ত দরকার পড়ে, তখন আমি

মিথ্যে বলি। আর কাউকেই আমি অপদার্থ ভাবি না। ভাঁওতা দেওয়া কিছু আর সংসারে আমি উদ্ভাবন করিনি। শ্রেণীবিভক্ত সমাজ থেকেই এর উদ্ভব। জন্মসূত্রে এ আমাদের উত্তরাধিকার। আমরা মিথ্যে কথা বলব না বল্লেই সংসার হতে মিথ্যে কথা সব লোপ পাবে না। শ্রেণীভেদ উচ্ছেদ করার জন্যে যে উপায় সম্ভব তাই আমাদের ব্যবহার করতে হবে।

হুগো। সব উপায়ই ত' ভালো নয়।

হোয়েডেরার। সব উপায়ই ভালো—যদি তাতে কার্যসিদ্ধি হয়।

হুগো। তাহলে তুমি কোন্ অধিকারে রিজেন্টকে তার রাজনীতির জন্যে দোষী করছ? সে ত' দেশের স্বাধীনতা রক্ষে করার জন্যেই সোভিয়েটের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছিল।

হোয়েডেরার। তুমি কি ভেবেছ, আমি তাকে দোষ দিচ্ছি? তার শ্রেণীর যে কোন উজবুক এ অবস্থায় পড়লে যা করত, সেও তাই করেছে। আমরা কতগুলো মানুষ কি একটা নীতির বিরুদ্ধে ত' লড়াই করছি না, যে শ্রেণী এই সব মানুষ আর নীতির জন্ম দিয়েছে, তার বিরুদ্ধে আমাদের লড়াই।

হুগো। আর তোমার কাছে সেই লড়াই চালাবার শ্রেষ্ঠ উপায় হ'ল তাদের সঙ্গে ক্ষমতার ভাগীদার হতে চাওয়া?

হোয়েডেরার। ঠিক তাই। আজকের অবস্থায় সেটাই শ্রেষ্ঠ উপায়। (থেমে) ছেলেমানুষ! নিজের পবিত্রতা সম্বন্ধে কি মোহ তোমার। কত ভয়, পাছে তোমার দু হাতে নোংরা লাগে! ভাল কথা, থাকো পবিত্র! কিন্তু তাতে কার কি ফায়দাটা হবে? আর কেনই বা তুমি আমাদের মধ্যে এসেছিলে? পবিত্রতা ফকির সন্ন্যাসীদের আদর্শ। তোমরা

বুদ্ধিজীবীরা, বুর্জোয়া নৈরাজ্যবাদীরা, তোমরা কিছু না করার কৈফিয়ৎ হিসেবে পবিত্রতাকে কাজে লাগাও। কোরো না কিছু, থাকো ছিমছাম, শরীরের দুপাশে ফিটফাট ঝুলিয়ে রাখো কনুই দুটো, নরম দস্তানায় ঢেকে রাখো তোমার হাত। আমার দু হাত নোংরা, রক্তে আর ক্লেদে কনুই পর্যন্ত ডুবিয়েছি। সুতরাং? তুমি কি ভেবেছ যে নিষ্পাপ থেকেও তুমি দেশ শাসন করতে পার?

হুগো। একদিন দেখতে পাবে, রক্তকে আমি ভয় করি না।

হোয়েডেরার। চমৎকার। লাল দস্তানা, খুব কায়দাদুরস্ত, ভারী সৌখীন। তোমার ভয় বাকী ব্যাপারটাতে। সেটা তোমার অভিজাত খুদে নাকে লাগে কি না।

হুগো। শেষ পর্যন্ত সেই গোড়ার কথাতেই ফিরে এলাম। আমি অভিজাত—আমার কখনো ক্ষিধে পায়নি এমনি হারামী। কিন্তু আমার মত ত' শুধু আমার একার নয়—আর সেখানেই তোমার বিপদ।

হোয়েডেরার। একার নয়? তুমি কি এখানে আসার আগে আমার এই চুক্তি আলোচনার কথা কিছু জানতে?

হুগো। ন···না। আবহাওয়াতে এমনি এর একটা সম্ভাবনার আভাস পাওয়া গিয়েছিল। আমরা পার্টির মধ্যে এ নিয়ে আলোচনা করেছি। আর বেশির ভাগেরই মত আমার সঙ্গে এক। আমি শপথ করে বলতে পারি, তারা কেউই অভিজাত নয়।

হোয়েডেরার। ছেলেমানুষ! তুমি আমার কথা ভুল বুঝেছ। পার্টির মধ্যে যারা আমার নীতির বিরুদ্ধে, তাদের আমি চিনি। আমি জানি, তারা আমারি জাতের মানুষ, তোমার

জাতের নয়—আর সে কথা বুঝতে তোমার নিজেরও খুব বেশী সময় লাগবেনা। তারা যদি আমার এ আলোচনায় আপত্তি করে থাকে, তার একমাত্র কারণ তারা ভাবছে, এটা এ আলোচনার উপযুক্ত সময় নয়। অন্য অবস্থায় তারাই প্রথমে ঠিক এই জিনিস করবে। কিন্তু তুমি সব ব্যাপারটাকে আদর্শের প্রশ্ন করে তুলছ।

হুগো। আদর্শের কথা কে বলেছে?

হোয়েডেরার। তুমি এটা আদর্শের প্রশ্ন করে তুলছ না? বেশ কথা। তাহলে এ যুক্তিতে তোমার আস্থা হবে। আমরা যদি রিজেন্টের সঙ্গে রফা করতে পারি, তাহলে সে যুদ্ধ বন্ধ করবে। ইল্লাওয়ার ফৌজ তখন চুপচাপ বসে অপেক্ষা করবে, কখন রুশ সৈন্য এসে তাদের অস্ত্রশস্ত্র নিয়ে নেয়। আমরা যদি এ আলোচনা ভেঙ্গে দিই সে জানবে তার আর কোন আশা নেই। সে তখন পাগলা কুকুরের মত মরিয়া হয়ে লড়বে। লক্ষ লক্ষ লোক সে লড়াইয়ে মুছে যাবে। কি বল তুমি? (থেমে) তা হলে? কি বল তুমি? কলমের একটা খোঁচায় লক্ষ লক্ষ লোককে মুছে দিতে পার কি?

হুগো। কষ্টে, চেষ্টা করে) ফুল বিছিয়ে ত' বিপ্লব করা সম্ভব নয়। যদি তাদের মরতেই হয়···

হোয়েডেরার। তাহলে?

হুগো। তাহলে, তারা মরবে।

হোয়েডেরার। দেখলে ত'। দেখলে ত'। তুমি মানুষকে ভালবাস না, হুগো, তুমি শুধু তোমার আদর্শকেই ভালবাস।

হুগো। মানুষ? কেন মানুষদের ভালবাসব? তারা কি আমাকে ভালবাসে?

হোয়েডেরার। তবে কেন তুমি আমাদের সঙ্গে এলে? যদি মানুষদের তুমি ভাল না বাস তবে তাদের জন্যে লড়বে কি করে?

হুগো। পার্টির উদ্দেশ্য ন্যায়সঙ্গত ছিল বলে পার্টিতে এসেছিলাম, যেদিন তা থাকবে না শুধু সেদিনই তাকে ছাড়ব। আর মানুষদের কথা বলছ—তারা কি তাতে আমার কোন আগ্রহ নেই। তারা কি হতে পারে তাতেই আমার আগ্রহ।

হোয়েডেরার। কিন্তু আমি তারা যা তার জন্যেই তাদের ভালবাসি। তাদের নোংরামী, পাপ, সব কিছু নিয়ে। আমি ভালবাসি তাদের স্বর, তাদের প্রসারিত উষ্ণ হাত, তাদের ত্বক, তাদের উদ্বিগ্ন মুখ, মৃত্যু আর দুঃখের বিরুদ্ধে তাদের মরিয়া সংগ্রাম। আমার কাছে পৃথিবীতে একজন লোক বেশী আছে কি কম আছে, এটাই বড় কথা। তার জীবন মূল্যবান। তোমাকে আমি জানি, ভাই, তুমি ধ্বংসজীবী। তুমি নিজেকে ঘেন্না কর বলেই মানুষকে ঘেন্না কর: তোমার পবিত্রতা মৃত্যুর পবিত্রতা। যে বিপ্লবের স্বপ্ন তুমি দেখ, সে আমাদের বিপ্লব নয়। তুমি জগতটাকে বদলাতে চাও না—তাকে একেবারে ভেঙে চুরমার করে দিতে চাও।

হুগো। (উঠে দাঁড়িয়েছে) হোয়েডেরার!

হোয়েডেরার। তোমার কি দোষ; তোমরা বুদ্ধিজীবীরা সব একরকমের। কোনো বুদ্ধিজীবী কখনো সত্যিকারের বিপ্লবী হয় না—তার তাকত বড় জোর খুনে হওয়া।

হুগো। খুনে! হ্যাঁ!

যেসিকা। হুগো!

তাদের দুজনের মাঝখানে ঝাঁপিয়ে পড়ে। দরজায় চাবী ঘোরানোর আওয়াজ হয়। দরজা খোলে। জর্জ আর স্লিক ঢোকে।

জর্জ। এই ত, তুমি এখানে। আমরা সব জায়গায় খুঁজে বেড়াচ্ছি।

হুগো। আমার ঘরের চাবী তোমাদের দিল কে?

শ্লিক। আমাদের কাছে সব ঘরের চাবী আছে। কেনই বা থাকবে না? আমরা ওর দেহরক্ষী।

জর্জ। (হোয়েডেরারকে) আমাদের যা ঘাবড়ে দিয়েছিলে। শ্লিক ঘুম ভেঙে উঠে দেখে কোথাও হোয়েডেরারের চিহ্ন নেই। যখন একটু হাওয়া খেতে বেরোও, আমাদের একটা হাঁক দিলে ত' পার।

হোয়েডেরার। তোমরা ঘুমোচ্ছিলে... ...

শ্লিক। (অবাক হোয়ে) তাতে কি? কবে থেকে আবার আমাদের ওঠাবার দরকার হলে পড়ে ঘুমোতে দাও?

হোয়েডেরার। (হাসতে হাসতে) কি যেন হয়েছিল আমার। (থেমে) চল, তোমাদের সঙ্গে যাব। কাল সকালে দেখা হচ্ছে। নটায়। তখন আবার এ বিষয়ে আলোচনা করা যাবে। (হুগো সাড়া দেয় না।) শুভ রাত্রি, যেসিকা।

যেসিকা। শুভ রাত্রি, হোয়েডেরার। (তারা বেরিয়ে যায়। অনেকক্ষণ চুপচাপ।) তাহ'লে?

হুগো। তুমি ত' ছিলে—শুনলে ওর কথা।

যেসিকা। তোমার কি মনে হচ্ছে?

হুগো। আমার কি মনে হতে পারে আশা করছ? আগেই ত' বলেছিলাম ও অসম্ভব চালাক।

যেসিকা। হুগো! ওর কথায় যুক্তি আছে।

হুগো। বেচারী যেসিকা! তুমি এর কি জানো?

যেসিকা। তুমিই বা কি জান? ওর কাছে তোমাকে এতটুকু দেখাচ্ছিল।

হুগো। তথাস্তু। আমাকে ছোট দেখানো ওর পক্ষে সহজ। একবার লুইএর মুখোমুখি হত। সে অত সহজ ঠাঁই নয়।

যেসিকা। বলা যায় না, হয়ত তাকেও অমনি ধোলাই দিয়ে দিত।

হুগো। ( হেসে ওঠে ) কি ? লুইকে ? তুমি তাকে চেন না। তার কখনো ভুল হয় না।

যেসিকা। কেন হবে না ?

হুগো। কেন—কারণ সে যে লুই।

যেসিকা। হুগো, তুমি নিজের মনের বিরুদ্ধে কথা বলছ। তুমি যখন হোয়েডেরারের সঙ্গে তর্ক করছিলে আমি তোমাকে লক্ষ্য করছিলাম। তুমি বুঝতে পেরেছ ওর কথাই ঠিক।

হুগো। ও মোটেই আমাকে বোঝাতে পারেনি। কমরেডদের ভাঁওতা মারা ভাল, একথা কেউ আমাকে কোনোদিন বোঝাতে পারবে না। কিন্তু ও যদি আমাকে সত্যি বোঝাতে পারত, তবে ওকে খুন করবার সেটা আর একটা কারণ মনে করতাম। তার মানে ও অন্য সবাইকেও বোঝাতে পারবে। কাল সকালে এর হেস্তনেস্ত করব।

যবনিকা

## পঞ্চম দৃশ্য

হোয়েডেরারের অফিস।

জানলার যে কবাট দুটো বোমায় খুলে ছিটকে পড়েছিল দেয়ালে তাদের ঠেস দিয়ে রাখা হয়েছে। ভাঙা কাঁচের স্তূপ সমান হয়েছে। জানলা ঢেকে এখন একটা পিন-আঁটা পর্দা ঝুলছে, তার নিচটা মাটিতে এসে পড়েছে। দৃশ্যের সূচনায় দেখা যায় হোয়েডেরার গ্যাসচুল্লীর সামনে দাড়িয়ে কফি তৈরি করতে করতে পাইপ টানছে। দরজায় আওয়াজ হয়; দরজার ফাঁক দিয়ে স্লিক মাথা বাড়ায়।

স্লিক। মেয়েটা এসেছে, তোমার সঙ্গে দেখা করতে চায়।

হোয়েডেরার। না।

স্লিক। বলছে খুব নাকি দরকারী কথা আছে।

হোয়েডেরার। আচ্ছা, আসতে দাও। (যেসিকা ঢোকে, স্লিক অন্তর্ধান করে।) কি? (যেসিকা কথা বলে না।) এদিকে এস। (যেসিকা দরজার গোড়ায় দাঁড়িয়ে, তার চুলের গোছা মুখের পরে এসে পড়েছে। হোয়েডেরার তার কাছে এগিয়ে যায়।) সত্যি কিছু বলার আছে? (যেসিকা ঘাড় নাড়ে।) তা বলে ফ্যালো, তারপর ভাগো।

যেসিকা। তোমার সব সময়েই এত তাড়াতাড়ি……

হোয়েডেরার। আমার কাজ আছে।

যেসিকা। তুমি ত' এখন কাজ করছ না, কফি বানাচ্ছ। আমাকে এক কাপ দেবে?

হোয়েডেরার। দিচ্ছি। (থেমে) তাহলে?

যেসিকা। একটু সময় দাও। তোমার সঙ্গে কথা বলা এত শক্ত।

তুমি হুগোর জন্যে অপেক্ষা করছ আর সে এখন দাড়ি কামানোও শুরু করেনি।

হোয়েডেরার। ভাল কথা। দম নেবার জন্য পাঁচ মিনিট দিলাম। এই নাও তোমার কফি।

যেসিকা। আমার সঙ্গে কথা বল।

হোয়েডেরার। কি?

যেসিকা। যতক্ষণ না দম ফিরে পাই, তুমি কিছু বল।

হোয়েডেরার। আমার তোমাকে বলার কিছু নেই। তাছাড়া মেয়েদের সঙ্গে কি করে কথা বলতে হয় আমি জানিনে।

যেসিকা। হ্যাঁ, তুমি ভাল করেই জান।

হোয়েডেরার। বটে? (চুপচাপ)

যেসিকা। কাল রাতে···

হোয়েডেরার। কি?

যেসিকা। আমার মনে হ'ল তোমার কথাই যথার্থ।

হোয়েডেরার। যথার্থ? ও! (থেমে) ধন্যবাদ, তোমার কথাতে খুব ভরসা পেলাম।

যেসিকা। তুমি আমাকে ঠাট্টা করছ।

হোয়েডেরার। হ্যাঁ। (চুপচাপ।)

যেসিকা। আচ্ছা, আমি যদি পার্টিতে যোগ দিই ওরা আমাকে নিয়ে কি করবে?

হোয়েডেরার। ওরা তোমাকে যোগ দিতে দেয় কিনা আগে দেখ।

যেসিকা। ধর যদি দেয়, তাহলে কি করবে?

হোয়েডেরার। কি জানি। (থেমে) একথা জানতেই কি এখানে এসেছ?

যেসিকা। না।

হোয়েডেরার। তাহলে কী কথা? তুমি কি হুগোর সঙ্গে ঝগড়া করেছ? চলে যেতে চাও?

যেসিকা। না। আমি চলে গেলে তোমার খারাপ লাগবে।

হোয়েডেরার। খুব খুশী হব। নির্ঝঞ্ঝাটে কাজ করা যাবে।

যেসিকা। তুমি মোটেই সত্যি বলছ না?

হোয়েডেরার। বলছি না?

যেসিকা। না। (থেমে) কাল রাতে যখন ঘরে ঢুকলে, তোমাকে এত একলা দেখাচ্ছিল।

হোয়েডেরার। কি হল তাতে?

যেসিকা। একদম একলা একটা মানুষ, কি আশ্চর্য!

হোয়েডেরার। এত আশ্চর্য যে অমনি তুমি তাকে সঙ্গ দিতে চাইলে! আর তখন আর সে একলা রইল না। বড় মজার এই দুনিয়া।

যেসিকা। না, আমার সঙ্গে থেকেও তুমি একদম একলা থাকতে পার। আমি কোন অসুবিধা করব না।

হোয়েডেরার। তোমার সঙ্গে থেকে?

যেসিকা। কথার কথা। (থেমে) তোমার বিয়ে হয়েছিল?

হোয়েডেরার। হ্যাঁ।

যেসিকা। পার্টির মেয়ের সঙ্গে?

হোয়েডেরার। না।

যেসিকা। তুমি না বলেছিলে প্রত্যেকের উচিত পার্টির মেয়েকেই বিয়ে করা।

হোয়েডেরার। ঠিকই ত'।

যেসিকা। সে কি দেখতে সুন্দর ছিল?

হোয়েডেরার। সেটা নির্ভর করত দিনটা কেমন আর মতটা কি তার ওপর।

যেসিকা। আর আমি? তোমার কি মনে হয় আমি সুন্দর?

হোয়েডেরার। তুমি কি আমার সঙ্গে মস্করা করছ?

যেসিকা। (হেসে ওঠে) হ্যাঁ।

হোয়েডেরার। পাঁচ মিনিট হয়ে গেছে। কি বলার আছে বলে ফ্যালো আর না হয় ভাগো।

যেসিকা। তুমি ওকে জখম করবে না।

হোয়েডেরার। কাকে?

যেসিকা। হুগোকে। তুমি ওকে স্নেহ কর, তাই না?

হোয়েডেরার। দেখ, ওসব ন্যাকা ন্যাকা কথা বাদ দাও। ও আমাকে খুন করতে চায়? এই ত' তোমার কথা?

যেসিকা। ওকে জখম কোরো না।

হোয়েডেরার। না, ওকে জখম করব না।

যেসিকা। তুমি···তুমি জানতে?

হোয়েডেরার। কাল থেকে। ও কি দিয়ে খুনের চেষ্টা করবে?

যেসিকা। মানে?

হোয়েডেরার। কি অস্ত্র দিয়ে? হাতবোমা, রিভলবার, ছোরা, ভোজালী, বিষ?

যেসিকা। রিভলবার।

হোয়েডেরার। সেই বরং ভাল।

যেসিকা। আজ সকালে আসবার সময় ও রিভলবারটা সঙ্গে আনবে।

হোয়েডেরার। ভালো। ভালো, ভালো। তা তুমি ওকে ধরিয়ে দিচ্ছ কেন? তুমি কি ওর পরে চটেছ?

যেসিকা। না। কিন্তু······

হোয়েডেরার। বলে ফেল।

যেসিকা। ও আমার কাছে সাহায্য চেয়েছে।

হোয়েডেরার। আর এইভাবে বুঝি সাহায্য করছ? অবাক করলে।

যসিকা। ও তোমাকে খুন করতে চায় না। একটুও চায় না। ও তোমাকে বড্ড বেশী ভালবাসে। কিন্তু ওর ওপরে হুকুম রয়েছে। ও না বললেও আমি নিশ্চয় জানি, সে হুকুম তামিল করায় যদি বাধা পড়ে ও খুশী হবে, সত্যি সত্যি খুশী হবে।

হোয়েডেরার। দেখা যাক্।

যেসিকা। তুমি কি করবে?

হোয়েডেরার। জানিনে।

যেসিকা। শ্লিককে দিয়ে খুব আস্তে করে ওর হাত হতে রিভলবারটা নিয়ে নিও। ওর শুধু একটাই রিভলবার আছে। সেটা যদি নিয়ে নাও, সব চুকে যাবে।

হোয়েডেরার। না, তাতে ও নিজের কাছে ছোট হয়ে যাবে। মানুষকে নিজের কাছে ছোট করতে নেই। আমি ওর সঙ্গে কথা বলব।

যেসিকা। তুমি ওকে অস্ত্র সঙ্গে নিয়ে ঢুকতে দেবে?

হোয়েডেরার। নয় কেন? আমি ওকে বোঝাতে চাই। পাঁচ মিনিট খুব বিপজ্জনক অবস্থায় যাবে; কিন্তু তার বেশী নয়। আজ সকালে যদি ও মারার চেষ্টা না করে আর কখনো করবে না।

যেসিকা। (আচমকা) আমি চাই না ও তোমাকে খুন করে।

হোয়েডেরার। আমি যদি খুন হই তাতে কি তোমার কোনো মাথাব্যথা হবে?

যেসিকা। আমার? খুব খুশী হব। (দরজায় শব্দ)

স্লিক। হুগো এসেছে।

হোয়েডেরার। এক সেকেণ্ড। (স্লিক্ দরজাটা ভেজিয়ে দেয়।) জানলা দিয়ে বেরিয়ে যাও।

যেসিকা। আমি তোমাকে ছেড়ে যাব না।

হোয়েডেরার। যদি তুমি থাক ও নিশ্চয় গুলী করবে। কথা শোন, বেরোও, জলদি! (যেসিকা জানলা দিয়ে বেরিয়ে যায়। তার পেছনে পর্দাটা আবার ঝুলে নিজের জায়গায় পড়ে।) ওকে নিয়ে এস।

হুগো ঢোকে। হোয়েডেরার দরজার কাছ পর্যন্ত এগিয়ে হুগোর সঙ্গে টেবিলের কাছে ফিরে আসে। সে সারাক্ষণ ওর পাশে কাছাকাছি থাকে, কথা বলতে বলতে ওর গতিবিধির পরে লক্ষ্য রাখে যাতে হুগো রিভলবারের দিকে হাত বাড়ালেই ওর কব্জিটা চেপে ধরতে পারে।

কেমন? রাতে ভাল ঘুম হয়েছিল?

হুগো। এক রকম।

হোয়েডেরার। খোয়াড়ীর মুখ?

হুগো। বেজায়।

হোয়েডেরার। তুমি কি এখনো সেই ঠিক করে আছ?

হুগো। (অবাক হয়ে) ঠিক করে?

হোয়েডেরার। কাল রাতে যে বললে আমার মত বদলাতে না পারলে তুমি আমাকে ছেড়ে চলে যাবে?

হুগো। হ্যাঁ, ঠিক করেছি।

হোয়েডেরার। ভালো। আচ্ছা, সে কথা পরে আলাপ করা যাবে। ইতিমধ্যে কিছু কাজ সেরে নেওয়া যাক। বোসো। (হুগো তার কাজ করার টেবিলে যেয়ে বসে) আমরা কোথায় থেমেছিলাম?

হুগো। ( নোট থেকে পড়ে ) "সম্প্রতিকার হিসেব অনুসারে চাষমজুরের সংখ্যা ১৯০৬ সালের সাতাশী লক্ষ একষট্টি হাজার হতে কমে এখন······"

হোয়েডেরার। জান, বোমাটা যে ছুঁড়েছিল সে একজন স্ত্রীলোক?

হুগো। স্ত্রীলোক?

হোয়েডেরার। স্লিক ফুলের কেয়ারীতে তার পায়ের ছাপ দেখেছে। তুমি চেন তাকে?

হুগো। আমি কি করে চিনব? ( চুপচাপ )

হোয়েডেরার। মজার, তাই না?

হুগো। খুব।

হোয়েডেরার। তোমার যে খুব মজা লেগেছে তা ত' দেখাচ্ছে না। কি হয়েছে?

হুগো। শরীর ভাল নেই।

হোয়েডেরার। সকালটা ছুটি নিতে চাও?

হুগো। না, কাজ করা যাক।

হোয়েডেরার। আবার গোড়া থেকে পড়।

হুগো। ( নোটগুলো নিয়ে আবার পড়তে শুরু করে ) "সম্প্রতিকার হিসেব অনুসারে····· " ( হোয়েডেরার হাসতে শুরু করে। হুগো আচমকা চোখ তুলে চায় )।

হোয়েডেরার। ওর বোমা কেন আমাদের লাগেনি জান? নিশ্চয়ই চোখ বুজে বোমাটা ছুঁড়েছিল।

হুগো। ( অন্যমনস্কভাবে ) কেন?

হোয়েডেরার। আওয়াজের ভয়ে। মেয়েরা না শোনার জন্যে চোখ বোজে। কেন, তা যেভাবে খুশী ব্যাখ্যা করে নাও। খুদে ইঁদুরগুলোর আওয়াজে বড় ভয়। তা নাহলে মেয়েরা সব

ধুরন্ধর খুনী হতে পারত। ওদের মন ভারী সাধাসিধে, তৈরী ভাবনা ধারণাগুলোকে তাই ওরা চট্ করে মেনে নেয়—আর ভগবানে বিশ্বাসের মত সেগুলোতে অনড় বিশ্বাস রাখে। কিন্তু আমাদের কাছে নীতির নামে কোনো মানুষকে খুন রা অত সিধে ঠ্যাকে না। ওসব নীতি আদর্শ যে আমাদেরই বানানো, তাদের চেহারা যে আমাদের জানা। আমরা তাই কখনো একেবারে নিশ্চিত হতে পারি না যে আমরাই ঠিক। তুমি কি নিশ্চিত জান যে তুমি ঠিক?

হুগো। আমি নিশ্চিত।

হোয়েডেরার। সে যাই হোক, তুমি কখনো খুনী হতে পারবে না। আসলে এটা পেশার প্রশ্ন।

হুগো। পার্টি হুকুম দিলে যে কোন লোকই খুন করতে পারে।

হোয়েডেরার। পার্টি যদি তোমাকে শূন্যে বাঁধা দড়ির পরে নাচতে হুকুম দেয় তুমি তা পারবে? খুনীরা খুনী হয়েই জন্মায়। তুমি বড্ড বেশী ভাব; তুমি কখনো মানুষ খুন করতে পারবে না।

হুগো। মনস্থির করলে খুব পারতাম।

হোয়েডেরার। তোমার সঙ্গে কোন রাজনৈতিক ব্যাপারে আমি একমত হইনি বলে তুমি আমার এই দু' চোখের মাঝখানে ঠাণ্ডা মেজাজে গুলি করতে পার?

হুগো। হ্যাঁ, যদি মনস্থির করতে পারি; কিম্বা পার্টি যদি আমাকে হুকুম দেয়।

হোয়েডেরার। অবাক করলে। ( হুগো পকেটে হাত দেবার জন্যে নড়তেই হোয়েডেরার চট্ করে তার হাতটা ধরে টেবিলের পরে রাখে। ) ধর যদি তোমার ঐ হাতে একটা রিভলবার থাকত, আর এই আঙুলটা থাকত ঠিক তার ঘোড়ার পরে…

হুগো। হাত ছেড়ে দাও।

হোয়েডেরার। ( না ছেড়ে ) ধর আমি এখন যেভাবে আছি ঠিক এইভাবে তোমার সামনে দাঁড়িয়ে আর তুমি আমাকে তাগ করছ···

হুগো। ছেড়ে দাও। কাজ কর।

হোয়েডেরার। তুমি আমার দিকে চেয়ে আছ আর ঠিক যখন খুন করতে যাচ্ছ এমন সময় ধর তোমার মনে হল: "যদি আগাগোড়া ও-ই ঠিক ভেবে থাকে তাহলে?" কি বলছি বুঝতে পারছ?

হুগো। আমি ভাবব না। আমাকে খুন করতে হবে এ ছাড়া আমি আর কিছুই ভাবব না।

হোয়েডেরার। তুমি ভাববে। বুদ্ধিজীবীকে সব সময়েই ভাবতে হয়। বন্দুকের ঘোড়াটা টেপবার আগেই তুমি তোমার কাজের সম্ভাব্য সব ফলাফল কল্পনায় দেখতে পাবে—একটা মানুষের সারা জীবনের সাধনা ধ্বংসস্তূপে পর্যবসিত, একটা সমগ্র কর্মধারা বিধ্বস্ত, বিলুপ্ত, আমার শূন্য স্থান পূর্ণ করার কেউ নেই, পার্টি হয়ত কোনদিনই আর ক্ষমতা পাবে না······

হুগো। আমি বলছি তোমাকে, আমি ভাবব না!

হোয়েডেরার। ভাবনাকে তুমি রুখতে পারবে না। আর তাই ত' তোমার পক্ষে ঠিক। তুমি যেভাবে তৈরী তাতে তুমি যদি আগে না ভাবো তারপর সারাজীবন ধরেও ওকথা আর ভেবে শেষ করতে পারবে না। ( থেমে ) আচ্ছা, তোমরা সবাই কেন এমন খুনীর খেলা খেলতে চাও বলত? ওদের না হয় ভাববার ক্ষমতা নেই—কাউকে খুন করতে ওদের একটুও আটকায় না কেননা জীবন যে কি তা ওদের

ধারণাই নেই। যারা অন্যের মরার কথায় ভয় পায় আমার কাছে তাদের দাম অনেক বেশী। তাদের এই ভয়ই প্রমাণ যে তারা বাঁচা কাকে বলে তা জানে।

হুগো। আমার বাঁচার কোনো যোগ্যতা নেই। জীবন কি তা আমি জানি না, জানতেও চাই না। এখানে আমি বেমানান, আমি সবার পথে বাধা। আমাকে কেউ ভালবাসে না, কেউ বিশ্বাস করে না।

হোয়েডেরার। আমি তোমাকে বিশ্বাস করি।

হুগো। তুমি?

হোয়েডেরার। নিশ্চয়। তুমি এখনো ছেলেমানুষ, বয়ঃপ্রাপ্তির বেদনা তাই তোমার কাছে বড় কঠিন ঠেকছে। কিন্তু কেউ যদি তোমার এই বাড়ার পথকে সুগম করায় সাহায্য করে, তুমি একদিন ভারী চমৎকার একটা মানুষ হয়ে উঠবে। ওদের বোমা গুলিগোলা এড়িয়ে যদি টিকতে পারি, আমি তোমাকে আমার কাছে রেখে সাহায্য করব।

হুগো। কি দরকার ছিল তোমার এ কথা বলবার? আজ কেন আমাকে এ কথা বললে?

হোয়েডেরার। (তাকে ছেড়ে দিয়ে) শুধু দেখিয়ে দিতে যে যদি নেহাৎ পেশাদার খুনে না হও তবে কোনো বুদ্ধিমান মানুষকে চট্ করে সাবাড় করে দেওয়া যায় না।

হুগো। মন ঠিক করা থাকলে এ কাজ আমার নিশ্চয় পারা উচিত। (আপন মনে প্রায় হতাশভাবে) একাজ আমার অবশ্যই পারা উচিত।

হোয়েডেরার। আমি তোমার দিকে যতক্ষণ চেয়ে আছি তুমি আমাকে খুন করতে পার? (তারা পরস্পরের দিকে একদৃষ্টিতে

চেয়ে থাকে। হোয়েডেরার টেবিল থেকে সরে এক পা পিছিয়ে আসে।) সত্যিকারের যারা খুনে তারা মাথার মধ্যে কি হয় তা পর্যন্ত জানে না। কিন্তু তুমি, তুমি তা জান। আমাকে তুমি তাগ করছ, এ দেখার পর আমার মাথার মধ্যে কি হতে পারে জানলে তুমি কি তা সহ্য করতে পারতে? (থামে। সমস্তক্ষণ ওর দিকে চেয়ে আছে) এক কাপ কফি খাবে? (হুগো জবাব দেয় না) তৈরী করাই আছে। দিচ্ছি।

হুগোর দিকে পেছন ফিরে কাপে কফি ঢালে। হুগো উঠে দাঁড়ায়, যে পকেটে রিভলবার আছে তার মধ্যে হাত ঢোকায়। স্পষ্ট বোঝা যায় সে নিজের সঙ্গে লড়াই করছে। হোয়েডেরার একটুক্ষণ পরেই ঘুরে দাঁড়ায়। তারপর ধীর ভাবে কাপটা হাতে নিয়ে হুগোর কাছে আসে। কাপটা এগিয়ে ধরে।

ধর। (হুগো কাপটা নেয়) তুমি বরং তোমার রিভলবারটা আমাকে দাও। এস, দিয়ে দাও। দেখলে ত, আমি তোমাকে সুযোগ দিলাম, তুমি তা নিলে না। (হুগোর পকেটে হাত ঢুকিয়ে রিভলবারটা বার করে।) এটা শুধু একটা খেলনা। (ডেস্কের কাছে গিয়ে রিভলবারটা ছুঁড়ে তার ওপরে ফেলে দেয়।)

হুগো। আমি তোমাকে ঘেন্না করি! (হোয়েডেরার তার কাছে ফিরে আসে।)

হোয়েডেরার। না, তুমি তা কর না। কেন তুমি আমাকে ঘেন্না করতে যাবে?

হুগো। তুমি ভাবছ আমি কি ভীতু।

হোয়েডেরার। কেন? তুমি খুন করতে জান না, কিন্তু তার মানে নয় যে তুমি মরতে জান না। বরং তার উল্টো।

হুগো। আমার আঙ্গুলটা ঠিক বন্দুকের ঘোড়ার পরে ছিল।

হোয়েডেরার। হ্যাঁ।

হুগো। অথচ আমি…( নিরুপায় ভঙ্গী করে )

হোয়েডেরার। হ্যাঁ। এই কথাই তোমাকে বলছিলাম—তুমি যা ভেবেছিলে এ তার চাইতে অনেক শক্ত।

হুগো। আমি জানতাম তুমি ইচ্ছে করে পেছন ফিরেচ। আর তারই জন্যে……

হোয়েডেরার। সে যাই হোক ·

হুগো। আমি বেইমান নই।

হোয়েডেরার। বেইমানীর কথা কে বলেছে? সেও ত' একটা পেশার প্রশ্ন।

হুগো। ওদের কথামত কাজ কারনি বলে ওরা ভাববে আমি বেইমান।

হোয়েডেরার। ওরা কারা? ( হুগো নীরব ) তোমাকে কি লুই পাঠিয়েছিল? ( হুগো নীরব। ) তুমি বলবে না। ঠিক কথা। ( থেমে ) শোন, তোমার ভাগ্য আমার সঙ্গে জড়িয়ে গেছে। গতকাল হতে তুরুপের সব তাস আমার হাতে। আমি তোমার আমার দুজনের মাথা বাঁচাব। আগামীকাল আমি শহরে যাব, লুইএর সঙ্গে কথা বলব। সে কঠিন চীজ বটে, কিন্তু আমিও তাই। তোমার বন্ধুদের সঙ্গে তুমি মানিয়ে নিতে পারবে। আসলে শক্ত কাজ হবে, তোমার নিজের সঙ্গে নিজেকে মানিয়ে নেওয়া।

হুগো। শক্ত? বেশী সময় নেবে না। শুধু আমার রিভলবারটা আমাকে ফিরিয়ে দিলেই হবে।

হোয়েডেরার। না।

হুগো। আমি যদি আমার নিজের মাথাটা উড়িয়ে দিই তাতে তোমার কি আসে যায়। আমি ত' তোমার শত্রু।

হোয়েডেরার। প্রথমত, তুমি আমার শত্রু নও। তাছাড়া তোমাকে দিয়ে এখনো কাজ হতে পারে।

হুগো। তুমি ভাল করেই জান আমি ফুরিয়ে গেছি।

হোয়েডেরার। কি যে আজেবাজে বকো! তুমি নিজের কাছে প্রমাণ করতে গিয়েছিলে যে তুমি প্রত্যক্ষ কাজের মানুষ হতে পার আর তার জন্যে সবথেকে কঠিন পথ বেছে নিয়েছিলে। লোকে স্বর্গে যাবার ইচ্ছে হলে এমনিতরই করে। এটা তোমার বয়সের ধর্ম। তুমি তা পারনি, বেশত, তাতে হয়েছে কি? আসলে প্রমাণ করার কিছুই নেই। বিপ্লব ত' গুণের ব্যাপার নয়, পটুতার ব্যাপার—আর স্বর্গ কোথাও নেই। শুধু কাজ করে যাওয়া ছাড়া আর কিছুই নেই; এই-ই সব। আর যে মানুষ যা করতে পারে তার তাই করা উচিত—কাজটা যদি সহজ হয় আরো ভালো কথা। যা সবচেয়ে কঠিন তাই-ই সবচেয়ে ভালো কাজ নয়। সবচেয়ে ভালো তাই যা ভালো করে করা যায়।

হুগো। আমার কোন কিছু করারই ক্ষমতা নেই।

হোয়েডেরার। তোমার লেখার ক্ষমতা আছে।

হুগো। লেখা! কথা! সবসময় খালি কথা!

হোয়েডেরার। বেশত, নয় কেন? তোমাকে জিততে হবে। অপটু খুনীর চাইতে না হয় ভালো লিখিয়েই হলে।

হুগো। (ইতস্তত করে। কিন্তু খানিকটা বিশ্বাসের সঙ্গে) হোয়েডেরার, তোমার যখন আমার মত বয়েস···

হোয়েডেরার। বল।

হুগো। তখন তুমি হলে আমার অবস্থায় কি করতে?

হোয়েডেরার। আমি? আমি গুলি করতাম। কিন্তু তার মানে নয় আমার পক্ষে সেইটেই সবচাইতে ভাল কাজ হত। তাছাড়া আমরা ঠিক এক ধরণের মানুষ নই।

হুগো। আমার যে কি সাধ তোমার মত মানুষ হই! কি আশ্চর্য তুমি!

হোয়েডেরার। তাই ভাব, না? (ছোট্ট করে হেসে) একদিন তোমাকে আমার কথা বলব।

হুগো। একদিন? (থেমে) হোয়েডেরার, আমার সুযোগ আমি হারিয়েছি। এখন আমি জানি আমি তোমাকে কখনো গুলি করতে পারতাম না। আমি তোমার পরে আমার টান আছে। কিন্তু ভুল বুঝো না—কাল রাতে আমরা যা নিয়ে আলোচনা করছিলাম সে বিষয়ে তোমার সঙ্গে আমাব কখনো একমত হবে না। আমি কখনো তোমার হয়ে কাজ করব না। আর তুমি আমাকে বাঁচাবে এ আমি চাইনে। কাল নয়, কোনদিনই নয়।

হোয়েডেরার। যা তোমার ইচ্ছে।

হুগো। এখন আমাকে যাবার অনুমতি দাও। সমস্ত ব্যাপারটা আমাকে ভেবে দেখতে হবে।

হোয়েডেরার। আমার সঙ্গে আবার দেখা না হওয়া পর্যন্ত নির্বোধের মত কোন কাজ করবে না কথা দিচ্ছ?

হুগো। যদি তুমি বল।

হোয়েডেরার। আচ্ছা, যেতে পার। খানিকটা হেঁটে এস, যত শিগ্‌গির পার ফিরো। ভুলে যেওনা তুমি এখনো আমার সেক্রেটারী। আমাকে যতক্ষণ না সাবাড় করছ, কি আমি

তোমাকে না বরখাস্ত করছি, তুমি ততক্ষণ আমার কর্মচারী।

( হুগো বেরিয়ে যায়। )

হোয়েডেরার। ( দরজার কাছে যেয়ে ) শ্লিক !

শ্লিক। অ্যাঁ ?

হোয়েডেরার। ছেলেটার মেজাজ একটু বেসামাল হয়েছে। ওর পরে নজর রেখো। যদি আত্মহত্যাটত্যা করতে যায় আটকে দিও, তবে সেটা আস্তে করে। আর যদি এখানে আসতে চায় তবে আমাকে খবর দেবার নাম করে পথ আটকিয়ো না। ওর যেমন ইচ্ছে আসতে যেতে দিও। ওকে ঘাবড়ে দিও না।

দরজা ভেজিয়ে দিয়ে টেবিলে গ্যাসচুল্লীর কাছে ফিরে এক কাপ কফি ঢেলে নেয়। যেসিকা জানলায় ঝোলান পর্দাটা সরিয়ে ভেতরে ঢোকে।

বিচ্ছু মেয়ে, তুমি ফের এসেছ ? কি চাই ?

যেসিকা। আমি জানলার আড়ালে দাঁড়িয়ে সব শুনেছি।

হোয়েডেরার। সুতরাং ?

যেসিকা। ভয় পেয়ে গিয়েছিলাম।

হোয়েডেরার। চলে গেলেই ত' পারতে।

যেসিকা। তোমাকে এভাবে ফেলে যেতে পারলাম না।

হোয়েডেরার। তুমি ত' কোন সাহায্য করতে পারতে না।

যেসিকা। তা জানি। (থেমে) আর কিছু না পারি হয়ত তোমার সামনে ঝাঁপিয়ে পড়ে তোমাকে তাগ করে মারা গুলিটাকে মাঝপথে রুখতে পারতাম।

হোয়েডেরার। তুমি ভারী রোমান্টিক, তাই না ?

যেসিকা। তুমিও ত' তাই।

হোয়েডেরার। কি ?

যেসিকা। তুমিও রোমান্টিক। ওকে নিজের কাছে খাটো না করার জন্যে তুমি নিজের প্রাণের ঝুঁকি নিয়েছিলে।

হোয়েডেরার। মাঝে মাঝে এমন ঝুঁকি নিতে হয়, নইলে সে প্রাণের সত্যি দাম জানব কি করে?

যেসিকা। তুমি ওকে সাহায্য করতে চাইলে আর ও সেটা প্রত্যাখ্যান করল। অথচ তুমি রাগ করনি। মনে হল তুমি ওকে স্নেহ কর।

হোয়েডেরার। অতএব?

যেসিকা। কিছু না। ঐ পর্যন্ত। (পরস্পরের দিকে চেয়ে থাকে)

হোয়েডেরার। বেরিয়ে যাও! (যেসিকা নড়ে না) যেসিকা, আমাকে কেউ কিছু দিতে এলে তা প্রত্যাখ্যান করা আমার অভ্যাস নয়। আর আজ ছ'মাস হল কোনো মেয়েলোক আমি ছুঁইনি। তোমার এখনো চলে যাবার সময় আছে। কিন্তু আর পাঁচমিনিট পরে বড্ড দেরী হয়ে যাবে। শুনতে পাচ্ছ? (যেসিকা নড়ে না) ও বেচারীর জগতে তুমি ছাড়া আর কেউ নেই, আর এখন ও ভয়ানক সব সঙ্কটের মুখোমুখী হতে চলেছে। ওকে সাহস যোগাবার জন্যে কাউকে ওর একান্ত দরকার।

যেসিকা। সে সাহস তুমি ওকে দিতে পার, আমি পারি না। আমরা শুধু পরস্পরকে আঘাত দিতে পারি।

হোয়েডেরার। তোমরা পরস্পরকে ভালোবাস।

যেসিকা। তাও সত্যি নয়। আমরা দুজনে বড্ড বেশী একরকমের। (চুপচাপ)

হোয়েডেরার। এটা কখন ঘটল?

যেসিকা। কি?

হো'য়েডেরার। এইসব। তোমার মাথার মধ্যে এইসব।

যেসিকা। আমি জানি না। বোধহয় কাল, তুমি যখন আমার দিকে চাইলে আর আমার মনে হল কী নিঃসঙ্গ তুমি।

হোয়েডেরার। যদি জানতাম···

যেসিকা। তাহলে তুমি অ' াতে না?

হোয়েডেরার। আমি···( তার দিকে চায়, কাঁধ ঝাঁকি দেয়। একটু থেমে ) কি আশ্চর্য। তোমার যদি একজন মরমসথার এত দরকার পড়ে থাকে লেঅঁ কিম্বা শ্লিকই ত' রয়েছে। আমাকে বাছলে কেন?

যেসিকা। আমার কোন মরমসথার দরকার পড়ে ন, আমি কাউকে বাছিওনি। বাছবার আমার দরকার পড়েনি।

হোয়েডেরার। তুমি আমাকে তিতবিরক্ত করে তুলেছ। ( থেমে ) দাঁড়িয়ে আছ কি জন্যে? তোমার সঙ্গে নষ্ট করার মত সময় আমার নেই। তুমি নিশ্চয়ই চাওনা যে আজ তোমাকে গদীতে পেড়ে ফেলে দুদিন বাদে তোমাকে খারিজ করি।

যেসিকা। মন ঠিক করে ফেল।

হোয়েডেরার। তুমি নিশ্চয় জান···

যেসিকা। আমি কিছু জান না। আমি না নারী, না শিশু, চিরদিন স্বপ্নের মধ্যে কাটিয়েছি। কেউ আমাকে চুমো খেলে আমার হেসে উঠতে ইচ্ছে করত। এখন আমি তোমার সামনে দাঁড়িয়ে, আর আমার মনে হচ্ছে, আমি যেন এইমাত্র জেগে উঠলাম, আর এখন বুঝি প্রভাত। তুমি বাস্তব—রক্ত মাংসের একটা বাস্তব মানুষ। আমার তোমাকে সত্যি ভয় করছে; আমি বুঝতে পারছি তোমাকে আমি সত্যিকারের একান্ত করে ভালবাসব।

আমাকে নিয়ে তোমার যা খুশী কর—যাই ঘটুক আমি কখনো তোমাকে দোষ দেব না।

হেয়েডেরার। চুমো খেলে তোমার হেসে উঠতে ইচ্ছে করে? (যেসিকা বিব্রতভাবে মাথা নীচু করে।) কি?

যেসিকা। হ্যাঁ।

হোয়েডেরার। তার মানে তুমি অসাড়, হিম?

যেসিকা। ওরা ত' তাই বলে।

হোয়েডেরার। আর তুমি, তোমার কি মনে হয়?

যেসিকা। আমি জানিনে।

হোয়েডেরার। তাহলে দেখা যাক্। (তাকে চুমো খায়) এখন?

যেসিকা। মোটেই হাসতে ইচ্ছে করছে না।

দরজাটা খুলে যায়। হুগো ঢোকে।

হুগো। তাহলে এই ব্যাপার!

হোয়েডেরার। হুগো···

হুগো। থাক্ থাক্। (থেমে) তাই তুমি আমাকে ছেড়ে দিয়েছিলে। আমি অবাক হয়ে ভাবছিলাম: ও কেন ওর লোকদের দিয়ে আমাকে খতম করাল না কিম্বা ঘাড় ধরে বার করে দিল না? আমি মনে মনে বললাম: ও কিছু আর এতটা পাগল কি এতটা দরাজ হতে পারে না। কিন্তু এখন সব স্পষ্ট হয়ে গেছে। এসবও আমার বউএর খাতিরে। তাই ভালো।

যেসিকা। শোন···

হুগো। যেতে দাও, যেসিকা, ঢুকতে দাও। আমার তোমার পরে রাগ হয়নি, আমার মনে হিংসেও হয়নি। আমরা ত' পরস্পরকে ভালবাসি না। কিন্তু ও, ও ওর ফাঁদে আমাকে প্রায় ধরে ফেলেছিল।

"আমি তোমাকে সাহায্য করব, আমি তোমাকে মানুষ হতে সাহায্য করব।" কি বোকাই না ছিলাম! আমাকে নিয়ে ও তামাসা করছিল।

হোয়েডেরার। হুগো, আমি তোমাকে সত্যি বলছি, আমি···

হুগো। থাক, কারণ দেখবার কোনো দরকার নেই। আমি তোমার কাছে কৃতজ্ঞ; এই একবার অন্তত তোমাকে বেসামাল অবস্থায় দেখবার সুযোগ তুমি আমাকে দিয়েছ। আর তারপর···তারপর···( লাফ দিয়ে ডেস্কের ওপর হতে রিভলবারটা তুলে নিয়ে হোয়েডেরারকে নিশানা করে ) আর তারপর তুমি আমাকে মুক্তি দিয়েছ!

যেসিকা। ( চেঁচিয়ে ওঠে ) হুগো···

হুগো। চেয়ে দেখ, হোয়েডেরার, আমি তোমার চোখে চোখ রেখেছি, আমি তোমাকে তাগ করছি, আমার হাত কাঁপছে না, আর তোমার মাথার মধ্যে কি হচ্ছে তা নিয়ে আমার এক কানাকড়িরও মাথাব্যথা নেই।

হোয়েডেরার। থামো, লক্ষ্মীভাই থামো, বোকার মত কাজ কোর না। একটা মেয়েলোকের জন্যে এমন বোকামী কোর না!

হুগো তিনবার গুলি করে। যেসিকা আর্ত চীৎকার করতে থাকে। জর্জ আর শ্লিক ঘরে ঢোকে।

বুদ্ধু, সব পণ্ড করে দিলে।

শ্লিক। হারামজাদা! ( রিভলবার বার করে )

হোয়েডেরার। তোমরা কেউ ওকে মেরো না। ( একটা হাতলওয়ালা চেয়ারে পড়ে যায় ) ও ঈর্ষার বশে গুলি করেছে।

হ্লিক। কি বলছ?

হোয়েডেরার। মেয়েটার সঙ্গে শুয়েছিলাম। (থেমে) ফালতু মুছে গেলাম। (মারা যায়।)

—যবনিকা—

## উপসংহার

ওলগার ঘর।

অন্ধকারে ওদের গলা শোনা যায়। তারপর আস্তে আস্তে আলো হয়ে উঠবে।

ওলগা। এটা তাহলে সত্যি? সত্যি তুমি যেসিকার জন্যে ওকে খুন করেছিলে?

হুগো। আমি···আমি দরজাটা খুলেছিলাম বলেই ওকে খুন করতে হল। এইটুকুই শুধু জানি। যদি দরজাটা না খুলতাম··· ও দাঁড়িয়েছিল—ওর দু' বাহুর মধ্যে যেসিকা—ওর থুতনীতে যেসিকার ঠোঁটের রং লেগে। কি খেলো ব্যাপার! অথচ কত দীর্ঘদিন ধরেই না আমি ট্রাজেডির মধ্যে কাটিয়েছি। সেই ট্রাজেডিকে বাঁচাবার জন্যেই আমাকে গুলি ছুঁড়তে হল।

ওলগা। তাহ'লে তোমার ঈর্ষা হয়নি?

হুগো। ঈর্ষা? হয়ত হয়েছিল। কিন্তু সে যেসিকার জন্যে নয়।

ওলগা। আমার দিকে চাও আর সত্যি করে জবাব দাও। আমি যা জানতে চাইছি তার গুরুত্ব ভয়ানক। তুমি যা করেছ তার জন্যে তুমি কি গর্ব বোধ কর? কাজটা কি এখনো তোমার উচিত মনে হয়? আবার যদি ও কাজ তোমাকে করতে হয় তুমি কি তা করবে?

হুগো। ওটাই কি আমি করেছি? খুন ত' আমি করিনি, ভাগ্য করেছিল। আমি যদি দু' মিনিট আগে কি পরে দরজাটা খুলতাম তাহলে ওদের জড়াজড়ি অবস্থায় দেখতে

পেতাম না আর তাহলে গুলিও করতাম না। (থেমে) আমি ওকে বলতে এসেছিলাম যে ওর সাহায্য নিতে আমি রাজী।

ওলগা। বুঝেছি।

হুগো। ভাগ্য তিনবার গুলি ছুঁড়ল সস্তা গোয়েন্দা কহিনীতে যেমন হয়। ভাগ্য যখন মাথা গলায় তখন তুমি অনেক "যদি"র কথাই ভাবতে পারঃ "যদি আমি চেস্টনাট গাছগুলোর নীচে আর একটুক্ষণ দাঁড়িয়ে থাকতাম; যদি আমি হেঁটে বাগানের শেষ পর্যন্ত যেতাম, যদি আমি আমার ঘরে ফিরে যেতাম…।" কিন্তু আমি, এ সবের মধ্যে আমি নিজে কোনখানটায় আসছি? এ একট খুনী নেই খুন। (থেমে) জেলের মধ্যে অনেক সময় নিজেকে জিজ্ঞেস করতাম, যদি এখানে ওলগা থাকত সে কি বলত? আমি কি ভাবলে সে ঠিক মনে করত?

ওলগা। (নীরসভাবে) তারপর?

হুগো। আমি ভাল করেই জানি, তুমি কি বলতে। তুমি বলতে, "হুগো একটু বিনয়ী হও। তোমার যুক্তি, তোমার উদ্দেশ্য, এসবের আমরা কানাকড়ি দাম দিই না। আমরা তোমাকে বলেছি এই লোকটাকে খুন করতে, তুমি তাকে খুন করেছ। কাজের ফলটাই শুধু বিবেচ্য।" আমি…আমি বিনয়ী নই ওলগা। আমি কখনো খুনটাকে তার পেছনকার নানা উদ্দেশ্য হতে আলাদা করতে পারিনি।

ওলগা। তাই ভালো।

হুগো। কি বললে? তাই ভালো? তুমি একথা বলছ, ওলগা? যে তুমি কিনা চিরদিন আমাকে বলে এসেছ…

ওলগা। বুঝিয়ে বলছি। ক'টা বাজে ?

হুগো। ( হাতঘড়ির দিকে চেয়ে ) বারটা বাজতে কুড়ি।

ওলগা। ভালো। এখনো সময় আছে। তুমি কি বলছিলে ? তোমার কাজের অর্থ বুঝতে পারনি ?

হুগো। আমার বরং মনে হচ্ছে আমি একটু বেশীই বুঝেছি। এ যেন এমন বাক্স যে কোন চাবীতেই যা খোলা যায়। ইচ্ছে করলে একথাও বলতে পারি যে, রাজনীতিক উত্তেজনাতেই আমি ওকে খুন করেছি। আর দরজা খোলামাত্র আমার মনে যে প্রচণ্ড রাগ এসেছিল সেটা শুধু ঐ উত্তেজনাকে কার্যকরী করার পথে শেষ ছোট্ট একটা ধাক্কা মাত্র।

ওলগা। ( উদ্বিগ্ন ভাবে তার দিকে চেয়ে ) হুগো, তুমি কি বিশ্বাস কর, তুমি কি সত্যিই বিশ্বাস কর—তুমি উচিত কারণের জন্যেই ওকে খুন করেছিলে ?

হুগো। ওলগা, আমি সব কিছু বিশ্বাস করতে পারি। এমন কি, আমি অনেক সময় নিজেকে প্রশ্ন করি, আমি কি সত্যিই ওকে খুন করেছিলাম।

ওলগা। প্রশ্ন কর সত্যিই ওকে খুন করেছিলে কিনা ?

হুগো। মানে সবটাই যদি আসলে একটা প্রহসন হয় ?

ওলগা। তুমি ত' সত্যিই বন্দুকের ঘোড়াটা টিপেছিলে।

হুগো। হ্যাঁ, আঙুল আমি সত্যিই নেড়েছিলাম। মঞ্চের ওপরে অভিনেতারাও ত আঙুল নাড়ে। দেখ, লক্ষ্য কর। এই ত' আমি তর্জনী রেখেছি, এই তোমার দিকে তাগ করছি। ( তর্জনী গুটিয়ে ডান হাত দিয়ে ওকে তাগ করে। ) অবিকল সেই তখনকার ভঙ্গী। হয়ত আমি সত্যি নই, হয়ত সত্যি ছিল বন্দুকের গুলিটা। হাসছ কেন ?

ওলগা। তুমি ব্যাপারটা আমার পক্ষে অনেক সহজ করে দিচ্ছ, তাই।

হুগো। আমি ভেবেছিলাম আমি বুঝি বড্ড ছেলেমানুষ, তাই পাথরের মত কোন একটা পাপকে গলায় ঝোলাতে চেয়েছিলাম। ভয় হয়েছিল ওটা বুঝি বড্ড ভারী হয়ে উঠবে। কি বোকাই না ছিলাম আমি। কি হাল্কা, কি ভয়ানক হাল্কা। এর কোন ভারই নেই। আমার দিকে চেয়ে দেখ, আমার বয়েস বেড়েছে, দু' বছর জেলে কাটালাম, যেসিকা থেকে আলাদা হয়ে গেছি, এখন কমরেডরা আমাকে মুক্তি দেবে বলে মনস্থির না করা পর্যন্ত আমাকে এই বেয়াড়া বিমূঢ় জীবন টেনে চলতে হবে। এসবই আমার পাপের ফল, তাই না? অথচ এর কোন ভার নেই, এর ভার আমি টের পর্যন্ত পাচ্ছি না। গলায় নয়, কাঁধে নয়, এমন কি, বুকের মধ্যে পর্যন্ত নয়। বুঝছ না, এটা এখন আমার নিয়তি হয়ে দাঁড়িয়েছে, বাইরে থেকে এ আমার জীবনকে নিয়ন্ত্রিত করবে অথচ আমি একে না পারি ছুঁতে, না পাই দেখতে—এ আমার নিজের নয়। এ যেন একটা মারাত্মক ব্যাধি—কোন কষ্ট না দিয়ে ক্রমে মেরে ফেল। কোথায় সে? সে কি আছে? আমি হাঁপিয়ে উঠেছি। দরজাটা খুলল···ওলগা, হোয়েডেরারকে আমি ভালবেসেছিলাম। অমন করে জগতে আর কাউকে আমি ভালবাসিনি। তার কাজকর্ম চেয়ে চেয়ে দেখতে, তার কথা শুনতে আমার ভাল লাগত। তার হাত দুটো, তার মুখ সব আমার ভাল লাগত—যখন তার সঙ্গে থাকতাম আমার ভেতরকার সব ঝড় শান্ত হয়ে আসত। আমাকে যা মেরে ফেলছে সে আমার

পাপ নয়, সে তার মৃত্যু। (থেমে ব্যস, এই সব। কিছু ঘটেনি। কিছু না। আমি দশদিন শহরতলীতে কাটিয়েছি, দু'বছর জেলে। আমি বদলাইনি, এখনো বড্ড বেশী বকি। খুনীদের একটা বিশেষ চিহ্ন থাকার কথা। বাটনহোলে একটা পপিফুল। (থেমে) ভাল। তাহ'লে, কি সিদ্ধান্ত?

ওলগা। তুমি পার্টিতে ফিরে যোগ দিতে পার।

হুগো। ভাল।

ওলগা। রাত বারোটায় লুই আর শার্ল তোমাকে খুন করতে আসবে। আমি তাদের ভেতরে আসতে দেব না। তাদের বলব তোমাকে আবার কাজে লাগানো চলবে।

হুগো। (হেসে ওঠে) আবার কাজে লাগানো চলবে। কথাটা ভারী মজার ত'। বাড়ীর আবর্জনা সম্বন্ধেও তোমরা ঐ কথাটা বল—তাই না?

ওলগা। তুমি রাজী?

হুগো। নয় কেন?

ওলগা। কাল তুমি নতুন দায়িত্ব পাবে।

হুগো। ভাল।

ওলগা। ওফ্। চেয়ারে ধপ করে বসে পড়ে।)

হুগো। কি হ'ল?

ওলগা। বাঁচলাম। (থেমে) তিন ঘণ্টা ধরে তুমি বক্‌বক্ করছ আর সমস্তক্ষণ আমি ভয়ে সিঁটিয়েছিলাম।

হুগো। ভয় কেন?

ওলগা। শেষ পর্যন্ত ওদের কি বলতে হবে, তাই ভেবে। যাক্, সব ভালয় ভালয় ঠিক হয়ে গেছে। তুমি আমাদের মধ্যে আবার ফিরে আসবে, মরদের মত কাজ করবে।

হুগো। আগের দিনের মত তুমি আমাকে সাহায্য করবে ?

ওলগা। হ্যাঁ হুগো, আমি তোমাকে সাহায্য করব।

হুগো। তোমাকে আমার ভারী ভাল লাগে, ওলগা। তুমি ঠিক আগের মতই আছ। তেমনি খাঁটি, তেমনি সাদাসিধে। তুমিই আমাকে শিখিয়েছ খাঁটি হওয়া কাকে বলে।

ওলগা। আমাকে কি আগের চাইতে বুড়ী দেখাচ্ছে ?

হুগো। না। ( তার হাত ধরে। )

ওলগা। আমি রোজ তোমার কথা ভেবেছি।

হুগো। ওলগা, বল।

ওলগা। কি ?

হুগো। সেই প্যাকেটটা—তুমি পাঠাওনি, তাই না ?

ওলগা। কোন্ প্যাকেট ?

হুগো। চকোলেটের।

ওলগা। না, আমি পাঠাইনি। কিন্তু ওরা যে পাঠাচ্ছে তা আমি জানতাম।

হুগো। তুমি তবু দিলে পাঠাতে ?

ওলগা। হ্যাঁ।

হুগো। কিন্তু তুমি সত্যি কি ভেবেছিলে ?

ওলগা। ( নিজের চুল দেখিয়ে ) দেখ।

হুগো। কি ? সাদা চুল ?

ওলগা। এক রাতে সাদা হয়ে গেছে। তুমি আর আমাকে ছেড়ে যেও না। যদি কঠিন কাজের ভার পড়ে, দু'জনে তা এক সঙ্গে তামিল করব।

হুগো। ( মৃদু হেসে ) রাসকোলনিকফ্‌কে মনে পড়ে ?

ওলগা। ( চমকে ওঠে ) রাসকোলনিকফ ?

হুগো। তুমি আমার জন্যে যে ছদ্মনাম বেছেছিলে। না, ওলগা, তুমি ভুলে গেছলে।

ওলগা। না, মনে আছে।

হুগো। আমি আবার সেই নাম নেব।

ওলগা। না।

হুগো। কেন? আমার ও নামটা খুব পছন্দ হয়েছিল। তুমি বলেছিলে, ওটা আমাকে একদম নিখুঁত মানায়।

ওলগা। ও নামে তুমি বড্ড বেশী চেনা।

হুগো। চেনা? কার কাছে চেনা?

ওলগা। (হঠাৎ ক্লান্তভাবে) ক'টা বাজে?

হুগো। পাঁচ মিনিট বাকী।

ওলগা। হুগো শোন। আমাকে কথার মাঝখানে থামিও না। তোমাকে আমার এখনো কিছু বলা বাকী। তেমন কিছু না—এতে বেশী গুরুত্ব দিও না। তোমার···তোমার প্রথমে একটু অবাক্ লাগবে। তারপর আস্তে আস্তে সব বুঝতে পারবে।

হুগো। বল।

ওলগা। তুমি· তুমি আমাকে তোমার তোমার ব্যাপারটা সব বলে খুব ভালো করেছ। তুমি যদি এতে গর্ব বোধ করতে কিম্বা শুধু আত্মতৃপ্তি পেতে তাহ'লে আরও কঠিন হয়ে উঠত।

হুগো। কঠিন? কি কঠিন হত?

ওলগা। ভুলে যাওয়া।

হুগো। ভুলে যাওয়া? কিন্তু ওলগা···

ওলগা। হুগো, তোমায় ভুলতেই হবে। আমি ত' তোমার কাছে বেশীকিছু চাইছি না—তুমি ত' নিজেই বললে, তুমি কি করেছ, কেন করেছ তা পর্যন্ত তুমি জান না। তুমি যে হোয়েডেরারকে

খুন করেছ এতেও তোমার সন্দেহ আছে। তুমি ঠিক পথই নিয়েছ, তোমাকে শুধু আর একটু এগিয়ে যেতে হবে। তাহলেই হবে। ব্যাপারটা ভুলে যাও—ওটা একটা দুঃস্বপ্ন। ও কথা আর কখনো উল্লেখ কোর না, আমার কাছেও না। হোয়েডেরারকে যে লোকটা খুন করেছিল সে মারা গেছে। তার নাম ছিল রাসকোলনিকফ্। তাকে বিষাক্ত লিক্যর চকোলেট খাইয়ে মেরে ফেলা হয়েছে। ( হুগোর চুলে বিলি কাটে ) আমি তোমার জন্যে অন্য নাম খুঁজে দেব।

হুগো। কি হয়েছে ওলগা? কি করেছ তোমরা?

ওলগা। পার্টি তার কর্মপন্থা বদলেছে। ( হুগো তার দিকে এক দৃষ্টে চেয়ে থাকে। ) আমার দিকে অমন কোরে চেয়ো না। বুঝতে চেষ্টা কর। তোমাকে যখন আমরা হোয়েডেরারের কাছে পাঠাই তখন রুশের সঙ্গে আমাদের সংবাদ চলাচলে কিছুদিন ছেদ পড়েছিল। নির্দেশের অভাবে আমাদের একলাই নিজেদের কর্মপন্থা বাছতে হয়েছিল। আমার দিকে অমন করে চেয়ো না, হুগো, আমার দিকে অমন করে চেয়ো না!

হুগো। তারপর?

ওলগা। তারপর আমাদের মধ্যে যোগসূত্র আবার ফিরে আসে। গত শীতকালে রুশিয়া আমাদের জানায় যে তাদের ইচ্ছে বিশুদ্ধ সামরিক কারণে আমরা রিজেন্টের সঙ্গে রফা করি।

হুগো। আর তোমরা...তোমরা তা মেনে নিলে?

ওলগা। হ্যাঁ। আমরা সরকার আর পেন্টাগণের সঙ্গে মিলে ছ'জন সদস্যের একটা গুপ্ত কমিটি তৈরী করেছি।

হুগো। ছ'জন সদস্য। আর তা'তে তোমাদের তিনটে আসন?

ওলগা। হ্যাঁ। তুমি কি করে জানলে?

হুগো। মনে হল। বলে যাও।

ওলগা। তারপর থেকে আমাদের ফৌজরা বলতে গেলে কোন লড়াইতেই আর অংশ নেয়নি। এতে আমরা বোধ হয় লাখখানেক লোককে মৃত্যুর হাত হতে বাঁচিয়েছি। অবশ্যি জার্মানরা তক্ষুণি দেশ আক্রমণ করে।

হুগো। ঠিক। আর সোভিয়েট সরকার বোধহয় এও তোমাদের বুঝিয়ে দিয়েছে যে একা সর্বহারা দলের হাতে তারা সব ক্ষমতা দিতে রাজী নয়, যে তাতে মিত্রশক্তিদের সঙ্গে মন কষাকষি হতে পারে—আর তাছাড়া সেক্ষেত্রে দেশের মধ্যে বিদ্রোহ হলে তোমরা সহজেই তার ধাক্কায় লোপ পেয়ে যাবে?

ওলগা। কিন্তু·····

হুগো। আমার মনে হচ্ছে যেন এ সব কথাই আমি এর আগে শুনেছি। তাহলে হোয়েডেরার···?

ওলগা। ও যখন চেষ্টা করেছিল তখনো ঠিক উপযোগী সময় হয়ে ওঠেনি। তাছাড়া এ কর্মপন্থা চালু করার পক্ষে ও উপযুক্ত লোক ছিল না।

হুগো। তাই ওকে খুন করা দরকার ছিল—এত খুব স্পষ্ট। কিন্তু তোমরা তাহলে বোধহয় ওর স্মৃতিকে এখন আবার ভদ্রস্থ করে নিয়েছ?

ওলগা। করতে হয়েছে।

হুগো। যুদ্ধের শেষে ওর স্মৃতিতে মূর্তি গড়া হবে, আমাদের নগরে নগরে ওর নামে পথ হবে, ইতিহাসের পাতায় ওর নাম লেখা থাকবে। ওর কথা ভেবে আনন্দ পাচ্ছি। আর ওকে যে খুন করল সে কে? জার্মানীর ভাড়াটে কোন গুপ্তচর?

ওলগা। হুগো…

হুগো। আমার কথার জবাব দাও।

ওলগা। আমাদের কর্মীরা জানে তুমি আমাদেরই একজন ছিলে। তারা এই প্রণয়ঘটিত হত্যার কাহিনী কোনদিন বিশ্বাস করেনি। সুতরাং তাদের ব্যাপারটা বোঝাতে হয়েছে যতটা বিশ্বাসযোগ্য করে পারা যায়।

হুগো। তাদের ভাঁওতা দিয়েছ।

ওলগা। ভাঁওতা, তা নয়। কিন্তু আমরা…আমরা এখন লড়াই করছি, হুগো। সৈন্যদের ত' সব সময় পুরোপুরি সত্যি বলা চলে না। ( হুগো হাসিতে ফেটে পড়ে ) কি ব্যাপার ? হুগো ! হুগো !

হুগো একটা হাতলওয়ালা চেয়ারে বসে পড়ে। হাসতে হাসতে তার চোখ জলে ভরে আসে।

হুগো। ও ত' ঠিক এই কথাই বলেছিল ! ও ত' ঠিক এই কথাই বলেছিল ! কি প্রহসন।

ওলগা। হুগো !

হুগো। দাঁড়াও, ওলগা, আমাকে হাসতে দাও। দশ বছরের মধ্যে আমি প্রাণ খুলে একবারও হাসতে পাইনি। এ ত' বড় বেয়াড়া খুন, কেউ এর দায়িত্ব নিতে চায় না। আমি এ খুন কেন করলাম তা জানি না—আর তোমরা এ খুন নিয়ে কি করবে তা জানো না। ( তার দিকে চেয়ে ) তোমরা সব একরকমের।

ওলগা। হুগো, দোহাই তোমার…

হুগো। সব একরকম। হোয়েডেরার, লুই, তুমি—তোমরা সব একজাতের। তোমরা হলে ঠিককরিয়ের জাত—যারা নির্মম,

যারা বিজয়ী, যারা নেতা। শুধু আমিই একা ভুল দরজা খুলে ফেলেছি।

ওলগা। হুগো, তুমি ত' হোয়েডেররকে ভালবাসতে।

হুগো। আমার বিশ্বাস এই মুহূর্তে তাকে যত ভালবাসছি এমন আর কখনো তাকে ভালবাসিনি।

ওলগা। তাহলে তার আরব্ধ কাজ আমরা যাতে সমাধা করতে পারি তাতে তুমি নিশ্চয় সাহায্য করবে? (হুগো তার দিকে একদৃষ্টিতে তাকায়। ওলগা পিছিয়ে আসে।) হুগো।

হুগো। (শান্ত গলায়) ভয় পেও না, ওলগা, আমি তোমাকে মারব না। কিন্তু দোহাই কথা বোল না। আমাকে একটু সময় দাও, আমার ভাবনাগুলোকে গুছিয়ে নিতে অল্প একটু সময় দাও। ভালো। আমাকে তাহলে আবার কাজে লাগানো চলবে। চমৎকার। কিন্তু একেবারে একা, নিরাবরণ, অতীতের যত দায় ঝঞ্ঝাট সব হতে মুক্ত। শুধু আমি আমার চামড়াখানা বদলে ফেললেই হল—আর যদি তার সঙ্গে আমার স্মৃতিটাও মুছে পরিষ্কার করে নিতে পারি তবে ত' আরও ভালো। কিন্তু এই খুনটা—ওটাকে আর কোন কাজে লাগানো চলবে না—তাই না? ওটা একটা ভুল, ওর কোন দাম নেই। ওটা যে আস্তাকুড়ে পড়ে আছে সেখানেই পড়ে থাকুক। আর আমি, আমার নাম কালকেই পাল্টে দেব। আমার এবার নাম হবে যুলিয়াঁ সোরেল, কি রাস্তিয়াঁ, কি মুস্ক্যা— আর আমি বেশ পেন্টাগণের লোকদের সঙ্গে হাত মিলিয়ে কাজ করব।

ওলগা। আমি…

হুগো। চুপ, ওলগা, দোহাই তোমার, একটিও কথা বোল না। (একটু ভেবে নিয়ে) আমার জবাব—না।

ওলগা। কি?

হুগো। না, তোমাদের সঙ্গে আমি কাজ করব না।

ওলগা। হুগো, তুমি বুঝতে পারছ না। ওরা সঙ্গে রিভলবার নিয়ে এখানে আসছে···

হুগো। আমি জানি। ওদের আসতে বরং একটু দেরী হচ্ছে।

ওলগা। নিজেকে এভাবে কুকুরের মত গুলি করে মারতে দিতে তুমি কিছুতেই পার না। মিছিমিছি মরতে তুমি কিছুতেই চাইতে পার না। হুগো, তোমাকে আমরা বিশ্বাস করব। তুমি দেখবে, তুমি সত্যিই আমাদের সহকর্মী হয়েছ। তুমি প্রমাণ দিয়েছ···

একটা গাড়ীর এঞ্জিনের আওয়াজ হয়।

হুগো। ওরা এসে গেছে।

ওলগা। হুগো, এ যে মহাপাপ হবে। পার্টি

হুগো। আর বড় বড় কথা নয় ওলগা। এ কাহিনীতে বড্ড বেশী বড় বড় কথার আমদানী হয়েছিল—অনেক ক্ষতি করেছে তারা। (গাড়িটা চলে যায়) ওটা ওদের গাড়ি নয়। আমার কথাটা বুঝিয়ে বলার কিছু সময় আছে। শোন: আমি কেন হোয়েডেরারকে খুন করেছিলাম জানি না, কিন্তু কেন তাকে খুন করা আমার উচিত ছিল তা জানি। সে অন্যায় নীতি অনুসরণ করেছিল, সে নিজের সহকর্মীদের ভাঁওতা দিয়েছিল, সে যে ঝুঁকি নিয়েছিল তাতে পার্টিতে পচ ধরার আশঙ্কা ছিল। যদি অফিসে ওর সঙ্গে একা থাকার

সময় ওকে গুলি করার মত আমার সাহস থাকত, তবে এগুলোই হত সে খুনের কারণ আর সেক্ষেত্রে আমি নিজের কথা ভেবে একটুও লজ্জা পেতাম না। আমার নিজেকে নিয়ে লজ্জা এই কারণে যে আমি তাকে···পরে খুন করেছি। আর এখন তুমি আমাকে বলছ তাকে সম্পূর্ণ অকারণে মেরেছি ভেবে নিয়ে আরওবেশী করে নিজের জন্যে লজ্জা পেতে। ওলগা, হোয়েডেরারের রাজনীতি সম্বন্ধে তখনো যা ভাবতাম, এখনও তাই ভাবি। আমি যখন জেলে ছিলাম তখন তুমিও বোধ হয় তাই ভাবতে—আর তা জেনে আমি মনে জোর পেতাম। আজ আমি জানি, আমার এ ধারণায় আমি এখন একা—কিন্তু তার জন্যে আমার সে ধারণা বদলাবে না।

গাড়ীর এঞ্জিনের শব্দ।

ওলগা। এবারে ওরাই এসেছে। শোন, এ আমি পারব না··· এই রিভলবারটা তুমি নাও, আমার শোয়ার ঘরের দরজা দিয়ে বেরিয়ে যাও, তারপর তোমার বরাত।

হুগো। (রিভলবারটা না নিয়ে) তোমরা এখন হোয়েডেরারকে মস্তলোক বানিয়েছ। কিন্তু আমি তাকে যেমন ভালবাসতাম তোমরা কোনদিনই তাকে তেমন করে ভালবাসবে না। আমি যদি আমার কৃতকর্মকে অস্বীকার করি, তাহলে সে শুধু একটা নামহীন শব, পার্টির ফেলে দেওয়া একটা আবর্জনা মাত্র হয়ে থাকবে। (গাড়িটা থামে) আকস্মিক দুর্ঘটনায় নিহত। একটা স্ত্রীলোকের জন্যে নিহত।

ওলগা। পালাও।

হুগো। হোয়েডেরারের মত মানুষ আকস্মিক দুর্ঘটনায় মারা

যায় না। সে মরে তার আদর্শ, তার নীতির জন্যে। তার মৃত্যুর জন্যে সে নিজে দায়ী। আমি যদি তোমাদের সকলের সামনে আমার পাপকে স্বীকার করি, যদি আমার রাস্‌কোলনিকফ্‌ নাম আবার ঘোষণা করি, যদি আমার কৃতকর্মের উচিত মূল্য দিতে রাজী হই, তবেই সে তার উপযুক্ত মৃত্যুর গৌরব পেতে পারবে।

দরজায় আঘাতের শব্দ।

ওলগা। হুগো, আমি…

হুগো। (দরজার দিকে এগিয়ে যেতে যেতে) আমি এখনো হোয়েডেরারকে খুন করিনি, ওলগা। এখনো করিনি। আমি এখন তাকে খুন করতে যাচ্ছি। তার সঙ্গে নিজেকেও।

দরজায় আরো শব্দ।

ওলগা। (আর্ত চীৎকারে) পালাও! পালিয়ে যাও!

হুগো দরজা খুলে সামান্য নীচু হ'যে অভিবাদন জানায়।

হুগো। (ঘোষণার স্বরে) আর কাজে লাগানো চলবে না।

যবনিকা